করিবার শক্তি সহজ হইলে তবে নিয়ম মত দু বেলা ভাত খাইতে দিবে। কত খাইলাম, বা কত বার খাইলাম, এর হিসাব না রাখিয়া, যা খাই তা হজম হয় কি না; তারই হিসাব রাখা দরকার। যদি বল: হজম হয় কি না, তা কেমন করিয়া বুঝিব। তা বুঝা শক্ত নয়। ছেলে মানুষেও তা বুঝিতে পারে; —যার একটু জ্ঞান হইয়াছে সেই বুঝিতে পারে। যা খাও, তা ভাল হজম না হইলে পেট ভার হয়, পেট ভাট্ ভুট্ করে, পেট ফাঁপে, পেট কামড়ায়; খয়ে ঢেকুর উঠে, অম্বল (টক্) ঢেকুর উঠে, খিদে হয় না, খাইতে ইচ্ছা হয় না, বাহ্যে সহজ হয় না— বাহ্যে পরিষ্কার হয় না। হয় পেটের-ব্যামোর মত বাহ্যে হয়, নয় মল একবারে আঁটিয়া যায়। মলে ভারি দুর্গন্ধ হয়, আর সহজ মানুষের মল যেমন হল্‌দে, তেমন হল্‌দে হয় না—মলের রং হয় শাদা হয়, নয় মেটে হয়, নয় কাল হয়। এ ছাড়া, যা খাও, তা ভাল হজম না হইলে শরীরের বল ক্রমে কমিয়া যায়—শরীরের রক্তও কমিয়া যায়—আর গায়ের রং ফ্যাকাশে হইয়া যায়। তা হবেই ত। শরীরের শক্তি বল, রক্ত বল, বর্ণ বল, সব আহারের গুণেই হয়। পরিপাক না হইলে আহারের কোনও গুণই হইতে পারে না। পরিপাক হইলে পাক

তাতেও গায়ে বল হয়। পরিপাক না হইলে ক্ষীর, ছানা, ননিতেও গায়ে বল হয় না। যা খাও, বেশ পরিপাক হইলে, তবে তা থেকে রক্ত হয়। চামড়া, চর্ব্বি, মাস (মাংস), হাড়—শরীরে যা যা আছে, সকলেরই মূল রক্ত। আবার এ দিকে সেই রক্তের মূল আহার। আহার করিলেই যে, তা থেকে রক্ত হয়, গায়ে বল হয়, তা নয়। আহার পরিপাক হইলে তবে তা থেকে রক্ত হয়, গায়ে বল হয়। এই জন্যে, এখানে অপাক, অজীর্ণ, আর পেটের-ব্যামোর কথা এত করিয়া বলিলাম। পথ্যের ধরাধর করিতেও সেই জন্যে এত করিয়া বলিলাম। বলিতে গেলে, পোষর আমা রোগ অপাক, অজীর্ণ থেকেই হয়। এর পর এ সব কথা ভাল করিয়া বলিব। অপাক অজীর্ণ, অম্বলের ব্যামো, পেটের ব্যামো এ সব রোগে সব রোগীর পক্ষে এক রকম পথ্য কখনই ব্যবস্থা হইতে পারে না। কেন না, এক জনের পক্ষে যা সুপথ্য, আর এক জনের পক্ষে তা কুপথ্য হইতে পারে। দৃষ্টান্ত দিয়া বুঝাইয়া দিতেছি। কারু কারু রুটি সয় না, লুচি বেশ সহ্য হয়। আবার কারু কারু লুচি মোটেই সহ্য হয় না; রুটি খাইলে ভাল থাকে। সাগু খাইলে কারু কারু পেট ভার হয়, য়্যারারুট খাইলে থাকে ভাল। আবার কারু কারু

সাগু য়্যারারুট ছুঁয়েতেই পেট গরম হয়, অন্যের খেও খাইলে তারা থাকে ভাল। এই জন্যেই বলিতেছি, যার যে আহার বেশ পরিপাক হয়, বেশ সহ্য হয়, সেই আহারই তার ঠিক পথ্য। বৈদ্য কি ডাক্তার আগে থাকিতে তা বলিয়া দিতে পারেন না। রোগীকে তা পরীক্ষা করিয়া ঠিক করিয়া লইতে হয়। লঘু বলিয়া চিকিৎসক যে আহার ব্যবস্থা করিবেন, রোগীর তা ভাল পরিপাক না হইলে, তার পক্ষে সে আহার লঘু না বলিয়া গুরুই বলিতে হইবে। এই জন্যে, পথ্যের বেলা চিকিৎসক আর রোগী দু জনেরই বিশেষ বিবেচনার দরকার। ফল কথা, পরিপাক লইয়াই কথা। রোগী যা সহজে পরিপাক করিতে পারে, তার পক্ষে তাই সুপথ্য আর লঘু আহার।

দ্বিতীয় ভাগ সারা।

